বালিতে। সায়েবডাঙার জমিগুলি পলিতে সোনা হয়ে উঠল। সায়েবদের কুঠি শেষ হয়ে গেল, চিহ্ন পর্যন্ত রইল না।

বন্যার কথা উপকথা নয়, ইতিহাসের কথা। ১৩৫০—ইংরিজি ১৯৪৩ সালের বন্যা। তের শো পঞ্চাশের যে বন্যায় রেল-লাইন ভেসে গেল, সেই বন্যা। ইতিহাসে আছে তার কথা। দামোদরের অজয়ের ময়ূরাক্ষীর কোপাইয়ের বন্যায় শুধু রেল-লাইন ভাসে নি, হাঁসুলী বাঁকের মত অগণিত স্থানের উপকথার পটভূমি ভেসে গিয়েছে, পরিবর্তিত হয়ে গিয়েছে। ইতিহাস অবশ্য কর্তার বাণী, কালরুদ্রের খেলা, হরির বিধান মানে না। সে বলে—আকস্মিক, কাকতালীয়। বলুক—সত্য যাই হোক, কাহারেরা একে সত্য বলেই মানে।

পাগল বলে—বনওয়ারী জানত। সে হেসেছিল কাটা বাঁশবেড়ের দিকে চেয়ে। তার সে হাসি আমি চোখে দেখতে পেছি।

বনওয়ারী প্রবল বন্যার আগেই দেহ রেখেছে। ঠিক যেমনটি তার সাধ ছিল, তেমনটি ক'রেই রেখেছে। মৃত্যুর তিন দিন আগে—কোপাইয়ের গর্ভে গিয়ে কুঁড়ে বেঁধে শয্যা পেতেছিল। গোটা কাহারপাড়াকে ডেকে, তাদের নয়ন ভ'রে দেখে, হাসতে হাসতে দেহ রেখেছে সে। শুধু দেখা হয় নাই করালীর সঙ্গে। করালী—ডাকাবুকো করালী, সেই শুধু আসে নি। এল তার মৃত্যুর পর। বনওয়ারী আরও বলেছিল—ওই দহের ধারে আমাকে দাহ করিস। যেখানে কালোবউ দহের জলে পড়েছিল, যেখানে তার বড় বউকে দাহ করা হয়েছিল—সেইখানে। তাই হয়েছিল। সেই দাহের সময় সে এসে দাঁড়াল। নিয়ে এসেছিল পাকা শাল কাঠ আর ঘি। তাতেই চিতা সাজিয়ে বনওয়ারীকে চাপিয়ে তার পায়ের পরশ নিলে মাথায়। বললে—যাও, চ'লে যাও সগ্‌গে।

উপকথার ছোট নদীটি ইতিহাসের বড় নদীতে মিশে গেল।

কাহারেরা এখন নতুন মানুষ। পোষাকে-কথায়-বিশ্বাসে তারা অনেকটা পালটে গিয়েছে। মাটি ধুলো কাদার বদলে মাখে তেলকালি, লাঙল কাস্তের বদলে কারবার করে হাম্বর-শাবল-গাঁইতি নিয়ে। তবে চন্ননপুরের কারখানায় খেটেও তারা না খেয়ে মরে, রোগে মরে, সাপের কামড়ের বদলে কলে কেটে মরে, গাড়ি চাপা প'ড়ে মরে। কিন্তু তার জন্যে বাবাঠাকুরকে ডাকে না। ইতিহাসের নদীতে নৌকা ভাসিয়ে তাদের তাকাতে হচ্ছে কম্পাসের দিকে—বাতাস-দেখার যন্ত্রটাকে।

তবু চন্ননপুরের ঘুপচি কোয়ার্টার্স থেকেও তাকায় বালিভরা ওই

হাঁসুলী বাঁকের দিকে। কিন্তু কি ক'রে ফিরে যাবে তারা, আগে পথ ধরবে কে?

হাঁসুলী বাঁক বসতহীন হয়ে চেয়ে রয়েছে আকাশের দিকে। বন্ধ্যা মেয়ের মতন নতুন সন্তান-সন্ততির জন্য তপস্যা করছে। বন্যায় চাপানো বালির রাশি—হাঁসুলী বাঁকের সোনার মাটির উপর চেপে ধূ-ধূ করছে, সেখানে শুধু নসুবালাই যায়। নিত্যই যায়। তার না গেলে চলে না। সে যায় ওই বাঁকে গোবর কুড়াতে, কাঁকড়া মাছ ধরতে, কাঠ ভাঙতে। চারিদিক তাকিয়ে দেখে আর পা ছড়িয়ে ব'সে কাঁদে—মা জনুনী গো! আমার মা জনুনী গো!

পাগল গান গায় গাঁয়ে গাঁয়ে, দোরে দোরে—ইষ্টিশানের প্ল্যাটফর্মে—

হাঁসুলী বাঁকের কথা বলব কারে হায়!

পাগল গান গায়, ঢোলক বাজায়, তার সঙ্গে নসুবালা কাঁচা পাকা চুলের বেণীতে লাল ফিতে জড়িয়ে খোঁপা বেঁধে নূপুর পায়ে নাচে। ঘুঙুর পছন্দ করে না নসু।

পাগল আর ক্ষ্যাপায় না নসুকে। নসুও ক্ষ্যাপে না। হাসে। দুজনে মিলেছে সেই বনওয়ারীর ঘর থেকে।

পাগল গায়—

যে বাঁশেতে লাঠি হয় ভাই সেই বাঁশে হয় বাঁশি
বাঁশবাঁদির বাঁশগুলিরে তাই তো ভালবাসি।

নসু নাচতে নাচতেই গান ধরে—

বেলতলায় বাবাঠাকুর কাহার-কুলের পিতা
বাঁশবনেতে থাকত বাহন অজগরো চিতা
পরাণ-ভ্রমরে সে থাকত আগুলি,
(ও হায়) তারে দাহণ ক'রে মারল করালী!
বাঁশের বেড়া বাঁশের ঝাঁপি তাহারই ভিতর
কাহার-কুলের পরাণ-ভ্রমর বেঁধেছিল ঘর।
বাঁশের বেড়ার ঝাঁপি শেষে ভাঙলে মিলিটারি—
কাহারেরা, হায় রে বিধি, হ'ল ভ্রমণকারী।
ঘর-ভোমরার মত তারা ঘুরিয়ে বেড়ায়
দুখের কথা বলব কারে হায়।

পাগল গান ধরে—

জল ফেলিতে নাই চোখে জল ফেলিতে নাই,
বিধাতা বুড়ার খেলা দেখে যা রে ভাই।

পাগল গানের মধ্যেই কাহারপাড়ার আদিকাল থেকে একাল পর্যন্ত সুচাঁদের হাঁসুলী বাঁকের উপকথাকে গান গেয়ে ব'লে যায়। সর্বাগ্রে বলে—সৃষ্টিতত্ত্ব; শেষে বলে সেই শেষ কথা—দুঃখই বা কিসের, চোখের জলই বা ফেলছ কেনে? ভাঙা গড়া—হ'ল বিধাতা বুড়োর খেলা। একটা ভাঙে একটা গড়ে—এই চলছে আদিকাল থেকে। ছেলেরা যেমন বালি দিয়ে ঘর গড়ে আবার ভাঙে, মুখে বলে—হাতের সুখে গড়লাম, পায়ে সুখে ভাঙলাম, ঠিক তেমনি, ঠিক তেমনি, ঠিক তেমনি!

সুচাঁদ গাছতলায় ব'সে ব'লে যায় হাঁসুলী বাঁকের উপকথা। শ্রোতারা কেউ শোনে গোড়াটা, কেউ মাঝখানটা, কেউ বা শেষটা। অর্থাৎ খানিকটা শোনে, তারপর উঠে চ'লে যায়। বুড়ী আপনমনেই ব'লে যায়। গল্প শেষ ক'রে বলে—বাবা, ছেলেবেলায় শুনেছি, হিযের জিনিস যা—তা মাথায় রাখলে উকুনে খায়, মাটিতে রাখলে পিঁপড়ে ধরে হাতে রাখলে নখের দাগ বসে, ঘামের ছোপ লাগে! তাই হিয়েতে রেখেছি। হিয়ের জিনিস নিয়ে হিয়েতে যদি কেউ রাখত—তবে থাকত। তা তো কেউ নিলে না, রাখলে না। আমার সাথে সাথেই ও উপকথার শেষ। তবে পার তো নিকে রেখো। আঃ—হাঁসুলী বাঁকও শেষ—আমিও শেষ, কথাও শেষ। আঃ—আঃ!

কিন্তু—। বলতে বলতে থেমে যায় সুচাঁদ। আকাশের দিকে চেয়ে ভাবে। ভাবে, শেষ কি হয়? কিছুর শেষ কি কখনও হয়েছে? চন্দ সুয্যি যত কাল, তার পরেও তো শেষ নাই; তার পরে আছেন যে মহাকাল। বাবা কালারুদ্দের চড়ক পাটার ঘোরা। সে ঘোরার শেষ নাই। আলো নাই, অন্ধকার নাই, তবু পাটা ঘোরার শেষ নাই। সেই ঘোরাতেই তো কখনও প্রলয়, কখনও সৃষ্টি। আঁধারে সৃষ্টি ডোবে, আবার আলোতে ওঠে। তবে শেষ কি ক রে হবে? সে ভাবে।

হঠাৎ একদিন ছুটে এল নসুবালা। প্রায় বছর দুয়েক পর। বললে—ওলো দিদি, দিদি লো! আমার নূপুর জোড়াটা দে লো। আমি নাচব।

দিদি তখন কথা শেষ ক'রে বলছে—সব শেষ লো—সব শেষ।

নসু হেসে ঢলে প'ড়ে ব'লে উঠল উচ্চ কণ্ঠে—না লো দিদি, শোন্। আমি কি দেখে এলাম শোন্। দেখে এলাম, বাঁশবাঁদির বাঁধের বেড়ে বালি ঠে'ল

বাঁশের কোঁড়া বেরিয়েছে। আর কি কচি কচি ঘাস! আর দেখে এলাম সেই ডাকাবুকোকে।

—বাঁশের কোঁড়া বেরিয়েছে!

—হ্যাঁ।

—আর সেই ডাকাবুকোকে দেখে এলি? করালীকে?

—হ্যাঁ লো পিসী। লুকিয়ে একা গিয়েছে—গাঁইতি হাতে। বালি খুঁড়ছে। বালি খুঁড়ছে। বালি খুঁড়ছে আর কি খুঁজছে, খানিক খুঁজছে। আবার উঠছে, আবার খুঁড়ছে। শুধালাম—কি খুঁজিস? বললে—মাটি। ঘর করব আবার। নতুন কাহারপাড়া হবে। নতুন বাঁধ দেবে।

সুচাঁদ দু'হাত তুলে সানন্দে বলে—আবার নতুন বাঁশের বেড়া উঠবে—

নসু বললে—না, বাঁশের বেড়া দেবে না। এবার বালি মাটি স্তূপাকার ক'রে বাঁধ দেবে। দিয়ে, তার গায়ে শরবন লাগাবে! বাঁশের বেড়ে আঁধার হয়! সে আমাকে অনেক কথা বললে পিসী—অনেক কথা। এক ঘর কথা।

পাগল ঘাড় নাড়তে লাগল। তার মনে গান এসেছে। নতুন গান—

যে গড়ে ভাই সেই ভাঙে রে, যে ভাঙে ভাই সেই গড়ে;—
ভাঙা গড়ার কারখানাতে, তোরা, দেখে আয় রে উঁকি মেরে।

নসু সঙ্গে সঙ্গে পায়ে নূপুর বেঁধে নাচতে লেগে গেল—

তাই ঘুনাঘুন বাজে লো নাগরী
ননদিনীর শাসনে, চরণের নূপুর থামিতে চায় না।
তাই ঘুনাঘুন—তাই ঘুনাঘুন।

হাঁসুলী বাঁকে করালী ফিরছে। সবল হাতে গাঁইতি চালাচ্ছে, বালি কাটছে, বালি কাটছে, আর মাটি খুঁজছে। উপকথার কোপাইকে ইতিহাসের গঙ্গায় মিশিয়ে দেবার পথ কাটছে। নতুন হাঁসুলী বাঁক।

॥ শেষ ॥